**রোগের কারণ :**—প্লেগ জীবাণুর নাম ব্যাসিলাস পেস্টিস ( Becillus pestis )। এই জীবাণু প্লেগ-সংক্রামিত ইঁদুরের রক্তে থাকে ( 37 নং চিত্র )। র‍্যাট ফ্লি ( Rat flea ) বলিয়া একটি পতঙ্গ ইঁদুরের লোমের মধ্যে বাস করিয়া উহার রক্তপান করে ( 37 খ চিত্র )। প্লেগ মহামারীরূপে দেখা দিবার প্রারম্ভে যখন অনেক ইঁদুর মরিতে আরম্ভ করে তখন র‍্যাটফ্লি সেই অর্দ্ধমৃত ইঁদুরের দেহ ত্যাগ করিয়া খাদ্যান্বেষণের জন্য মানুষকে দংশন করে ও তাহাকে সংক্রামিত করে। এইরূপে ভয়ানক প্লেগ সংক্রামিত মহামারী আরম্ভ হয়।

**রোগের চিকিৎসা :—**

(1) **প্রতিষেধক চিকিৎসা**—(i) মহামারীর সময় ইঁদুর ধ্বংস করা উচিত। (ii) মৃত ইঁদুরের উপর ডি. ডি. টি. ছড়াইয়া র‍্যাটফ্লিগুলি মারিয়া ফেলা উচিত। (iii) প্রত্যেকের প্লেগের টীকা লওয়া কর্তব্য। (iv) গৃহের আশেপাশে আবর্জনা পরিষ্কার করা উচিত। (v) সম্ভব হইলে সেইরূপ গৃহনির্মাণ করা উচিত, যাহার ভিতর ইঁদুর বাসা করিতে পারে না।

(2) **প্লেগ-রোগীর** (37 গ চিত্র) **চিকিৎসা :**—স্ট্রেপটোমাইসিন, সালফাডায়াজিন প্রভৃতি ঔষধ ব্যবহার হয়।

**9.5. দেহের সংস্পর্শজনিত রোগ** ( Diseases by contact )

দেহের স্পর্শজনিত রোগ সাধারণতঃ দুই প্রকার, যথা—(a) দাদ, ও (b) খোস-পাঁচড়া। এইরূপ চর্মরোগ হয় কতগুলি আণুবীক্ষণিক উদ্ভিদ বা প্রাণীর দ্বারা। এই সকল পরজীবি সুস্থচর্মের ভিতর দিয়া বা কাটা স্থান দিয়া প্রবেশ করে।

(a) **দাদ :** এই চর্মরোগটি অত্যন্ত সংক্রামক। এক প্রকার ছত্রাক (fungus) এই রোগের উৎপত্তি করে। মাথা বা দেহের অন্য কেশবহুল স্থানগুলিতে ইহা দেখিতে পাওয়া যায়।

ইহা ঈষৎ গোলাকার নীলাভ দেখিতে হয় এবং ইহার উপর সূক্ষ্ম আঁশের ন্যায় খুসকী থাকে। যেস্থানে দাদ হয় সেই সব স্থানের কেশগুলি নষ্ট হইয়া যায় এবং অত্যন্ত চুলকানি হয়। স্কুলের ছাত্রছাত্রীদের মধ্যে এই রোগ বেশী দেখা যায়। অনেক-ক্ষেত্রে তাহারা নাপিতের ময়লা ক্ষুর, কাঁচি হইতে সংক্রামিত হয়। গামছা, তোয়ালে এবং চিরুণী হইতেও রোগের প্রসার হয়। ইহা হইতে বুঝা যায় যে রোগের প্রতিষেধক হিসাবে, রোগগ্রস্ত লোকের ঐ সকল ব্যবহৃত দ্রব্য সুস্থ লোকের ছোঁয়া উচিত নয়।

**দাদরোগের চিকিৎসা**—সাধারণতঃ স্যালিসিলিক এসিড ( Salicylic Acid ), ক্রাইসোফ্যানিক এসিড ( Chrysophanic acid ) প্রভৃতি ঔষধ দিয়া দাদের চিকিৎসা হয়।

(b) **খোস পাঁচড়া**—এই চর্মরোগটি একরূপ পরজীবী সন্ধিপদ প্রাণীর জন্য হয়। ইহার নাম সারকপটেস ( Sarcoptes ) [ 38 নং চিত্র দেখ ]। চর্মের সংক্রামিত স্থানে ছোট ছোট লম্বা দাগ থাকে ও প্রচণ্ড চুলকানি হয়। চুলকাইবার জন্য ঐ সকল স্থানে পুঁজ হয়। সাধারণতঃ রাত্রিবেলা গরম ঘরে শয়ন করিবার সময় চুলকানি বেশী হয়। যে সকল স্থান নরম ও খাঁজ আছে; যথা—হাতের কবজির আঙ্গুলের ফাঁকে ফাঁকে, বগলে, নিতম্বে, নাভীতে এই রোগ বেশী দেখা যায়।

একটি ঘরে অনেক লোক বাস করিলে বা রোগীর নিত্যব্যবহার্য জিনিষপত্র ও কাপড়চোপড় ব্যবহারের ফলে এই রোগ প্রসারিত হয়। অপরিষ্কার লোকেরাও খোস-পাঁচড়ায় ভোগে।



38 নং চিত্র—সারকপটেস

খোসের প্রতিষেধক চিকিৎসার প্রধান অঙ্গ প্রত্যেক লোকের পরিষ্কার-পরিচ্ছন্ন থাকা। একই ঘরে অনেক লোকের বাস করাও উচিত নয়। একই বিছানায় শয়ন করা বা একই গামছা, তোয়ালে, কাপড়, জামা, রুমাল, ব্যবহার করা বিপজ্জনক। রোগগ্রস্ত ব্যক্তির জামা কাপড় ভাল করিয়া পরিষ্কার করা কর্তব্য।

খোস হইলে, গন্ধকযুক্ত মলম বা বেনজিল বেনজোয়েট ( Benzyl Benzoate ) লোশন দিয়া চিকিৎসা করিলে সুফল পাওয়া যায়।

## Objective Test প্রশ্ন

**A. Alternative response type :**

**(1)** *Yes or no type* :—(i) টাইফয়েড রোগ কি মাছির দ্বারা বাহিত হয় ? ——

(ii) কোন কোন সুস্থ লোকের অন্ত্রে কি কলেরার জীবাণু থাকে ? ——

(iii) সর্দিকাশীর প্রথম হইতে চিকিৎসা না করিলে কি অন্য রোগের দ্বারা রোগী আক্রান্ত হইতে পারে ? ——

(iv) কাঁচা তরকারি কি অ্যামিবিক ডিসেন্ট্রির কারণ হইতে পারে ? ——

(2) *True or false type*—(i) ব্যাসিলারি ডিসেন্টিতে দেহে বিষাক্ত পরিবেশ সৃষ্ট হইতে দেরি হয়। ——

(ii) প্লেগ মহামারীরূপে আরম্ভ হইবার পূর্ব হইতেই ইঁদুর মরিতে আরম্ভ করে না। ——

(iii) খোস-পাঁচড়ায় আক্রান্ত রোগীদের কাপড় চোপড় ব্যবহার করিলে সুস্থলোকে আক্রান্ত হয়। ——

(iv) একপ্রকার ছত্রাক দাদরোগের কারণ। ——

**B. Recall type and Completion type :**

(i) ইনফ্লুয়েঞ্জায় একটা——হইয়া রোগীকে——করিয়া দেয়। — —

(ii) ——প্রকার ম্যালেরিয়া দেখা যায়। ——

(iii) আজকাল——আবিষ্কৃত হওয়াতে টাইফয়েড চিকিৎসা সহজে হইতেছে। ——

**D. Multiple choice type :**

(i) ম্যালেরিয়া কিরূপ ব্যাধি? বায়ুবাহিত সংক্রামক ব্যাধি? জলবাহিত রোগ? পতঙ্গবাহী রোগ?

(ii) যিনি কলেরা রোগের বাহক তাঁহার (ক) কলেরা রোগ হয় (খ) কলেরা রোগ হয় না।

(iii) অ্যামিবিক ডিসেন্টি কোন জীবাণুর দ্বারা হয়?—ব্যাকটিরিয়ম টাইফোসাস? ব্যাকটিরিয়াম ডিসেন্টি? এণ্টঅ্যামিবা?

(iv) ম্যালেরিয়ারোগীর ব্যবহৃত দ্রব্যাদি পরিশোধিত (ক) করা কর্তব্য (খ) করার আবশ্যক নাই।

## Questions ( প্রশ্নাবলী )

**What is the cause of malaria? How would you prevent the spread of malaria?**

ম্যালেরিয়া রোগের কারণ কি? ম্যালেরিয়ার প্রতিষেধক চিকিৎসা কি?

2. Write what you know about the cause, symptoms and treatment of Typhoid fever.

টাইফয়েড রোগের কারণ, লক্ষণ ও চিকিৎসা সম্বন্ধে যাহা জান লিখ

3. Compare the prevention of the spread of Cholera and Plague.

কলেরা ও প্লেগের প্রতিরোধ সম্বন্ধে তুলনা কর।

4. **Write short notes on : ( নিম্নলিখিত কথাগুলির টীকা লিখ : )**

(i) **Carrier** (বাহক) (ii) **Ring worm** (দাদ) (iii) **Rat flea** (র‍্যাট ফ্লি)

(iv) **Germ** ( জীবাণু )।

